বাংলায় অনুবাদ ক'রে শোনানো হোলো। আবার অনেক সময় এ আসরটিকে পরিবর্ত্তন করা হয়, কিছুদিন পূর্ব্বে সে অনুষ্ঠানের পরিবর্ত্তে একটি বক্তৃতার বাংলা অনুবাদ শুনিয়ে তাই-ই হয়েছে। গত কয়েক মাস পূর্ব্বে রাত ৮·৪৫ মিনিটে ষ্টুডিও রেকর্ডে হেমন্ত মুখোপাধ্যায়ের সঙ্গীত পরিবেশনের অনুষ্ঠান 'বেতার জগৎ'-এ নির্দ্ধারিত ছিলো কিন্তু উক্ত অনুষ্ঠানটিকে সম্পূর্ণ উজাড় করে বক্তৃতার অনুবাদ শোনানো হোলো।

কিন্তু বেতার কর্ত্তৃপক্ষদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই—বাংলার বেতার শুধুমাত্র বাংলার বাঙালীদের নয়। বাংলার বাইরে সমস্ত প্রবাসী বাঙালীদের তাতে দাবী আছে। জাতীয়তাকে যাঁরা ভালবাসেন, সেই শ্রেণীভুক্ত বাঙালীরা All-wave-set-এর গ্রাহক হলেও হিন্দী ছায়াছবির সঙ্গীত ইত্যাদির মধ্যে মোহযুক্ত নন, জাতীয় অনুষ্ঠানগুলির তাঁরা ভক্ত। স্থানীয় বাঙালীর ওপর কৃপাবশতঃ তাঁরা যদি নির্দ্ধারিত অনুষ্ঠান সম্পূর্ণ প্রত্যাখ্যান করেন, তবে আমার অনুরোধ প্রবাসী বাঙালীদের ওপর তাঁদের হৃদয়হীন কৃপাকে তাঁরা প্রত্যাখ্যান করুন, অর্থাৎ স্থানীয় মিটারেই প্রত্যেকটি অনুষ্ঠান প্রচারিত হোক। নতুবা নতুন অনুষ্ঠানটী সর্ব মিটারে প্রচারিত না-করে স্থানীয় বা অ-স্থানীয় মিটারে স্থান দিয়ে নির্দ্ধারিত অনুষ্ঠানটী যেকোনো মিটারে পরিবেশন করুন। অনেক সময় তাঁরা এই পন্থা অবলম্বন করে থাকেন ; আবার অনেক সময় তা প্রত্যাখ্যানের অন্তর্ভুক্ত হয়ে থাকে। কিন্তু এ দু'য়ের এলোমেলো তারতম্যের কোনো যুক্তি খুঁজে পাওয়া যায় না।

আশা করি, কলিকাতার বেতার কেন্দ্রের বিশেষজ্ঞরা 'বেতার-জগতে' প্রকাশিত অর্থাৎ নির্দ্ধারিত অনুষ্ঠানগুলিকে পরিবর্ত্তন না করে মিটারের পরিবর্ত্তন করতে সম্মত হবেন। নতুবা অনুষ্ঠান দিয়ে এই রকম পরিবর্ত্তনের পাগলামি বা ছেলেমানুষী যথেচ্ছাচার লক্ষ্য করা সত্ত্বেও 'বেতার-জগৎ' ক্রয় করে জাতীয় সরকারের মুদ্রাভাণ্ডারে অহেতুক অর্থ-জোগানদেবার মতো উদার তথা দানশীল চরিত্রের ব্যক্তি এ-দুনিয়ায় দুর্লভ।

নমস্কার নেবেন। ইতি-

সন্দীপন,
কুকস্ কমপাউণ্ড,
পুরুলিয়া ( মানভূম )

## চিত্রগ্রহণের অন্তরালে



'মহারাজা কৃষ্ণচন্দ্র' ছবির শুটিং-য়ের ফাঁকে চা-পানে ক্লান্তি দূর করছেন মলিনা দেবী : চিত্রগ্রহণ করছেন সুরেশ দাস ফটো : নির্ম্মল মল্লিক

---

